# রবীন্দ্রনাথকে লেখা জগদীশচন্দ্র বসুর পত্রাবলী

সম্পাদক
এ. এম. হারুন-অর-রশীদ

সংকলক ও সহযোগী সম্পাদক
সালাম আজাদ



বাংলা একাডেমী ঢাকা

রবীন্দ্রনাথকে লেখা জগদীশচন্দ্র বসুর পত্রাবলী

প্রথম প্রকাশ
বৈশাখ ১৩৭৭/মে ১৯৭১

পাণ্ডুলিপি
সংকলন উপবিভাগ

বাএ ৩৫০৩
(৯৬–৯৭ গসফো : সংকলন : ২)

প্রকাশক
আশফাক–উল–আলম
পরিচালক (চলতি দায়িত্বে)
গবেষণা, সংকলন ও ফোকলোর বিভাগ
বাংলা একাডেমী, ঢাকা

মুদ্রক
ওবায়দুল ইসলাম
ব্যবস্থাপক
বাংলা একাডেমী প্রেস, ঢাকা ১০০০

প্রচ্ছদ ও বুক ডিজাইন
কাইয়ুম চৌধুরী

## সূ চি প ত্র

# জগদীশচন্দ্র বসুর বৈজ্ঞানিক উত্তরাধিকার

এখন থেকে ঠিক একশ বছর আগে ডিসেম্বরের এমনি একদিনে জগদীশচন্দ্র বসু লন্ডনে বিজ্ঞানীদের সামনে বেতারে বার্তা প্রেরণ করে সকলকে চমৎকৃত করে দিয়েছিলেন। সেটাই বিজ্ঞানে বাঙালির যাত্রা শুরু। জগদীশচন্দ্র বসুই প্রথম বাঙালী বৈজ্ঞানিক যাঁর গবেষণা আন্তর্জাতিক স্বীকৃতির মাধ্যমে ভারতীয় উপমহাদেশকে বিজ্ঞানের অঙ্গনে সুপরিচিত করে তোলে। তিনি সেই পথিকৃতদের অন্যতম যাঁদের সম্বন্ধে আব্দুস সালাম বলেছেন এঁরা হলেন “বিশাল ব্যক্তিত্ব এবং দলনেতা যাঁদের ঘিরে বিজ্ঞান প্রতিষ্ঠান সমূহ তৈরি হয়।” ১৮৫৮ খ্রীস্টাব্দের ৩০শে নভেম্বর তাঁর জন্মদিন এবং তাঁর ঠিক তিন বছর পর জন্মগ্রহণ করেন রবীন্দ্রনাথ ঠাকুর। জগদীশচন্দ্র বসু এবং রবীন্দ্রনাথ ঠাকুর এই দুই বাঙালী বাংলার সাহিত্যিক, সাংস্কৃতিক, বৈজ্ঞানিক এবং বুদ্ধিবৃত্তিক জীবনে যে বিপ্লব ঘটিয়েছিলেন তাকেই বোধহয় বলা হয় বাংলার রেনেসাঁ।

জগদীশচন্দ্রের পিতা ভগবানচন্দ্র বসু ছিলেন ফরিদপুরের ডেপুটি ম্যাজিস্ট্রেট এবং একজন নিষ্ঠাবান হিন্দু। তবু তিনি তাঁর পুত্রকে ভর্তি করে দিয়েছিলেন একটি সাধারণ বাংলা স্কুলে যেখানে পুত্রের একপাশে বসত তার পিতার মুসলমান চাপরাশির পুত্র এবং অন্যপাশে বসত এক ধীবর পুত্র। মধ্যবিত্ত হিন্দু এবং নিম্নবিত্ত মুসলমান ঘরের ছেলেমেয়েদের নিয়ে এমনিভাবেই শুরু হয়েছিল পূর্ব বাংলার শিক্ষা জীবন।

নয় বছর বয়সে জগদীশচন্দ্র চলে এলেন কলকাতায় এবং ভর্তি হলেন প্রথমে হেয়ার স্কুলে এবং পরে সেন্ট জেভিয়ার্স স্কুলে। ষোল বছর বয়সে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হয়ে তিনি ভর্তি হন সেন্ট জেভিয়ার্স কলেজে যেখান থেকে ১৮৭৯ খ্রীস্টাব্দে তিনি স্নাতক ডিগ্রী লাভ করেন। পরের বছর তিনি ইংল্যান্ডে গেলেন চিকিৎসাবিদ্যা শেখার জন্যে।

আমাদের সৌভাগ্য যে জগদীশচন্দ্র শেষ পর্যন্ত চিকিৎসাবিদ্যা আর শেখেননি। স্বাস্থ্যগত কারণে তিনি চিকিৎসাবিদ্যা বাদ দিলেন এবং বিখ্যাত বিজ্ঞানী লর্ড র‍্যালের উৎসাহে তিনি কেমব্রিজের ক্রাইস্ট চার্চ কলেজে ভর্তি হয়ে গেলেন “বিজ্ঞান শেখার জন্যে।” কেমব্রিজ বিশ্ববিদ্যালয় থেকে তিনি প্রথমে বি. এ. ডিগ্রী লাভ করেন। ১৮৮৪ খ্রীস্টাব্দে লন্ডন বিশ্ববিদ্যালয় থেকেও তিনি বি. এস. ডিগ্রী অর্জন করেন। বার বছর পরে এই বিশ্ববিদ্যালয়ই তাঁকে ডি. এস্‌সি. ডিগ্রী প্রদান করে সম্মানিত করেন।

জগদীশচন্দ্র বসুই প্রথম ভারতীয় যিনি ইংল্যান্ড থেকে দেশে প্রত্যাবর্তনের পর কলকাতার প্রেসিডেন্সী কলেজে পদার্থবিজ্ঞানের অধ্যাপক পদে নিযুক্তি লাভ করেন। কিন্তু তাঁর বেতন নির্ধারিত হল ইউরোপীয় অধ্যাপকদের দুই তৃতীয়াংশে। প্রতিবাদে জগদীশচন্দ্র বেতন নেয়াই বন্ধ করে দিলেন কিন্তু শিক্ষাদান তাঁর অব্যাহতই রইলো কেননা “অধ্যাপনা একটা সম্মান।” সরকার অবশ্য এক বছরের মধ্যেই তার ভুল বুঝতে পারে এবং জগদীশচন্দ্র বসুকে বকেয়াসহ পুরো বেতন দিয়েই তাঁকে সম্মানিত করে। সেদিন থেকে ১৯১৫ খ্রীস্টাব্দে

অবসর গ্রহণের দিনটি পর্যন্ত সুদীর্ঘ তিরিশটি বছর তিনি ঐ কলেজের অধ্যাপক ছিলেন এবং সত্যেনবসু, মেঘনাদ সাহা, শিশির মিত্রের মতো ছাত্র তিনি তৈরি করতে পেরেছিলেন।

জগদীশচন্দ্র যে বছর প্রেসিডেন্সী কলেজে শিক্ষকতা শুরু করেন তার ত্রিশ বছর পরে প্রতিষ্ঠিত হয় বার্লিনের বিখ্যাত রাষ্ট্রীয় ভৌত-প্রযুক্তি গবেষণাগার। এখানেই পরবর্তীকালে পদার্থবিজ্ঞানের অনেক যুগান্তকারী মৌলিক গবেষণা সম্পন্ন হয়েছে। যেমন কৃষ্ণবস্তুর বর্ণালীর উপর গবেষণা। এবং তারই ফলশ্রুতিতে ১৯০০ খ্রীস্টাব্দে প্ল্যাংকের কোয়ান্টাম তত্ত্বের আবিষ্কার। এর আগে ১৮৮৭ খ্রীস্টাব্দেই বিজ্ঞানী হাইনরিখ্ হার্তস্ পরীক্ষাগারে প্রথম বিদ্যুৎ চৌম্বক তরঙ্গ সৃষ্টি করেন যা বিখ্যাত ব্রিটিশ বিজ্ঞানী জেমস ক্লার্ক ম্যাক্সওয়েল ঠিক বাইশ বছর আগে তাত্ত্বিকভাবে ভবিষ্যদ্বানী করেছিলেন।

জগদীশচন্দ্র বসুর বৈজ্ঞানিক প্রতিভার অসাধারণত্ব এর থেকেই বোঝা যায় যে হার্তস্-এর আবিষ্কারের কিছু দিনের মধ্যেই সুদূর কলকাতায় বসে তিনি ঐ একই বিষয়ে গবেষণা শুরু করেন এবং দ্রুত অভাবিত সাফল্য লাভ করেন। বিজ্ঞান গবেষণার কোন ঐতিহ্যই ভারতে ছিল না এবং ব্রিটিশ সাম্রাজ্যের দ্বিতীয় নগরী কলকাতায় বিজ্ঞান গবেষণাগার বলতেও তেমন কিছু ছিল না।

কলকাতায় তখন তিনটি প্রতিষ্ঠানে আধুনিক বিজ্ঞানের কিছু কিছু অংশে শিক্ষাদানের ব্যবস্থা ছিল। প্রথমটি হল মেডিকেল কলেজ অব বেঙ্গল যার উদ্দেশ্য ছিল ভারতীয়দের চিকিৎসা বিদ্যায় টেকনিশিয়ান তৈরি করা। দ্বিতীয় প্রতিষ্ঠান ছিল কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধিভুক্ত সরকারী প্রেসিডেন্সী কলেজ সেখানে জগদীশচন্দ্র বসু সারাজীবন অধ্যাপনা করে গিয়েছেন। এবং তৃতীয় যে প্রতিষ্ঠানের কথা অবশ্যই উল্লেখ করতে হয় সেটি হল জেসুইট পাদ্রীদের পরিচালিত সেই সেন্ট্ জেভিয়ার্স কলেজ। আধুনিক পদার্থবিজ্ঞানে শিক্ষাদানের জন্য এই কলেজের যে সুনাম ছিল তার মূলে ছিলেন ফাদার অয়ারজন লাফোঁ। এই বেলজীয় পদার্থবিজ্ঞানী চল্লিশ বছর ধরে এই কলেজে শিক্ষাদান করেছেন এবং বাংলা তথা ভারতে বিজ্ঞান পথিকৃত হিসেবে নিঃসন্দেহে তাঁকেই চিহ্নিত করা চলে। ফাদার লাফোঁর প্রকাশ্য বক্তৃতা এবং প্রদর্শনী কলকাতায় অত্যন্ত জনপ্রিয় ছিল। তিনি তাঁর ছাত্র জগদীশচন্দ্র বসুকে এক চিঠিতে লিখছেন,

"প্রিয় জগদীশ, আমি একটি উন্মুক্ত বক্তৃতা দিতে চাই যা হবে বেতার টেলিগ্রাফির উপরে। এই সুযোগে মার্কনীর উপরে তোমার অগ্রাধিকারের দাবীকে প্রতিষ্ঠা করার সুযোগ নিতে চাই।"

বেতার আবিষ্কার কে প্রথমে করেন— জগদীশচন্দ্র বসু না ইতালীয় বিজ্ঞানী গুইলিয়েমো মার্কনী? এ সম্বন্ধে কোন সন্দেহ নেই যে সদ্য আবিষ্কৃত মাক্সওয়েল-হার্তস্-এর বিদ্যুৎ-চৌম্বক তরঙ্গ নিয়ে পৃথিবীতে যে কয়েকজন মানুষ প্রথমে গবেষণা শুরু করেন জগদীশচন্দ্র বসু তাঁদের অন্যতম। বিদ্যুৎ-চৌম্বক তরঙ্গ সৃষ্টি, বিদ্যুৎ-চৌম্বক সংকেত ধারণ এবং বিদ্যুৎ-চৌম্বক বর্ণালীর বৈশিষ্ট্য পর্যালোচনা এ সবই ছিল জগদীশচন্দ্র বসুর গবেষণার বিষয়। গবেষণার জন্য তিনি বেছে নিয়েছিলেন ৫ মিলিমিটার থেকে ১ সেন্টিমিটার পর্যন্ত দৈর্ঘ্যের বিদ্যুৎ-চৌম্বব তরঙ্গ যা তিনিই প্রথম তৈরি করেছিলেন। তাঁর প্রথম বৈজ্ঞানিক প্রবন্ধে দ্বৈত প্রতিসরণের ফলে বিদ্যুৎ-চৌম্বক বিকিরণের সমবর্তন আলোচিত হয় এবং এই প্রবন্ধটি

এশিয়াটিক সোসাইটির জার্নালে প্রকাশিত হয়। এক বছর পর এই প্রবন্ধেরই পরিবর্ধিত রূপ রয়াল সোসাইটিতে প্রেরণ করেন লর্ড র‍্যালে। পরের কয়েকবছর জগদীশচন্দ্র বসু অর্ধ পরিবাহী বস্তু এবং আলোক বিদ্যুৎ-পরিবাহিতা নিয়ে গবেষণা করেন।

১৮৯৪ খ্রীস্টাব্দে প্রেসিডেন্সী কলেজে কর্মরত অবস্থায় জগদীশচন্দ্র বসু বেতারে বার্তা প্রেরণ করার এক ঘরোয়া প্রদর্শনীর ব্যবস্থা করেন। পরের বছর কলকাতার টাউন হলে তিনি একটি প্রকাশ্য সভায় ঐ বিষয়ের উপর বক্তৃতা দেন। এই বক্তৃতায় তিনি সর্ব প্রথম কঠিন দেয়ালের মধ্য দিয়ে বিদ্যুৎ-চৌম্বক তরঙ্গের তারহীন প্রেরণ প্রমাণ করেন। এর ফলেই দ্রুত তাঁর খ্যাতি সারা বাংলায় ছড়িয়ে পড়ে। ঐ বছরই ইংল্যান্ডের 'ইলেট্রিশিয়ান' পত্রিকায় লেখা হয়েছিল যে বর্তমান সময়ে বেতারে বার্তা প্রেরণ করার যতগুলি যন্ত্র উদ্ভাবিত হয়েছে জগদীশচন্দ্র বসুর আবিষ্কৃত যন্ত্র তাদের সকলকে হারিয়ে দিয়েছে। ১৮৯৬ খ্রীস্টাব্দের ডিসেম্বর মাসে জগদীশচন্দ্র বসু রয়াল ইন্সটিটিউশনের এক সভায় বেতার বার্তা প্রেরণ প্রকাশ্যে দেখান। সভায় উপস্থিত ছিলেন লর্ড কেলভিন এবং আরো অনেকে। সুতরাং মার্কনীর অন্তত একবছর আগেই যে তিনি বেতার যন্ত্র আবিষ্কার করেছিলেন একথা আজ ঐতিহাসিকভাবেই প্রমাণিত সত্য। অবশ্য ব্যবসায়িক প্রয়োগের ক্ষেত্রে মার্কনীর সাফল্য অনস্বীকার্য। ১৯০৯ খ্রীস্টাব্দে তাই সম্ভবত জি. মার্কনী এবং এম. ব্রাউন "বেতার টেলিগ্রাফি"র জন্য নোবেল পুরস্কারে বিভূষিত হয়েছিলেন।

জগদীশচন্দ্র বসুর বৈজ্ঞানিক গবেষণার জীবন বোধহয় একই কারণে স্পষ্টভাব দুই ভাগে বিভক্ত। ১৮৮৪ থেকে ১৯০২ এই আঠার বছর জগদীশচন্দ্র বসু মূলত বেতার নিয়ে গবেষণা করেছেন। তারপর তিরিশ বছর তিনি ছিলেন জৈব-পদার্থবিজ্ঞানের গবেষণায় ব্যাপৃত। ১৯০০ সালেই জগদীশচন্দ্র বসু জড় এবং জৈব বস্তুর মধ্যে সেন্টিমিটার দৈর্ঘ্যের বিকিরণের শোষণ প্রক্রিয়ায় আশ্চর্য সাদৃশ্য লক্ষ্য করলেন। পরবর্তী তিরিশ বছর তিনি নিরলসভাবে উদ্ভিদের শারীরতত্ত্ব নিয়ে গবেষণা করেছেন। এজন্যই জগদীশচন্দ্র বসুকে পৃথিবীর প্রথম জৈব পদার্থ বিজ্ঞানী বলা যায়। উদ্ভিদ এবং উদ্ভিদকোষের আচরণ অনুসন্ধানের জন্যে জগদীশচন্দ্র কয়েকটি অত্যন্ত সংবেদনশীল এবং নিখুঁত যন্ত্র তৈরি করেছিলেন যা দিয়ে উদ্ভিদের অতিক্ষুদ্র চাঞ্চল্যও বর্ধিত করে লিপিবদ্ধ করা যায়।

১৯১০ খ্রীস্টাব্দে জগদীশচন্দ্র বসু তাঁর গবেষণার ফল একত্রত করে একটি পুস্তক প্রকাশ করেন যার নাম "জীব এবং জড়ে সাড়া" — Response in the Living and Non-Living। এই পুস্তকের মুখবন্ধে তিনি তাঁর নিম্নলিখিত প্রকাশিত প্রবন্ধের উল্লেখ করেছেন :

1. "De le Generalité les phénomenes Moléculaire Produits parl Electricial sur la matiere Inorganiqu eet sur is matiere Vivante" (Travaux du congrés International de physique, Paris, 1900)
2. "On the Similarily of Effect of Electrical stimulus on Inorganic and Living Substances" (Report, Bradford Meeting of British Association, 1900, Electrician)
3. "Response of Inorganic Matter to Stimulus" (Friday Evening Discourse, Royal Institution, May 1901)
4. "On Electical Response of Inorganic Substances. Preliminary Notice. (Royal Society, June 1901).

5. "On Electric Response of Ordinary Plants under Mechanichal Stimulus" (Journal of Linnean Society, 1902)
6. Sur La Reponse Electrique dans les Meture, les tissus Animaux et Vegetaux", (Societe de Physique, Parise, 1902)
7. "On the Electro–Motion Wave accompanying Mechanical Disturbance ia Methls in Contact with Electrolyet" (Proceedings of the Royal Society, Vd, 70).
8. "On the Strain Theory of Vision and of Photographic Action" (Journal of Royal Photographic Society Vol, xxvi)

জগদীশচন্দ্র বসু যেসব উদ্ভিদ নিয়ে পরীক্ষা করেছিলেন সেগুলি হলো :

শিকড় — গাজর, মূলা
কাণ্ড — জেরানিয়াম ফুল, দ্রাক্ষালতা
পত্রবৃন্ত — বাদাম, শালগম, ফুলকপি, শাক, ইউকারিস লিলি
পুষ্পবৃন্ত — এরাম লিলি
ফল — বেগুন

এই সব পত্র, পুষ্প, ফলের বৈদ্যুতিক সাড়া মাপার জন্যে তিনি স্বয়ং যে সব যন্ত্র তৈরি করেছিলেন সেগুলির কর্মক্ষমতা দেখলে এখনও একশবছর পরেও আমরা আশ্চর্য হয়ে যাই। বিক্রমপুরের গ্রামের সেই মেধাবী ছেলেটির যন্ত্রপাতি তৈরি করার হাত যে অসাধারণ ছিল তাতে কোন সন্দেহ নেই।

কিন্তু প্রশ্ন হলো জগদীশচন্দ্রের গবেষণার বিষয় এ সময়ে কি ছিল যাকে বলা হয়েছে tre jolie magnifique এবং যার ফলস্বরূপ "জয়সংবাদ পাইয়া নবমেঘগর্জ্জনপুলকিত ময়ূরের মত" রবীন্দ্রনাথের হৃদয় নৃত্য করেছিল? রবীন্দ্রনাথের ভাষায়,

"য়ুরোপের মাঝখানে ভারত বর্ষের জয়ধবজা পুঁতিয়া তবে তুমি ফিরিয়ো — তাহার আগে তুমি কিছুতেই ফিরিয়ো না। গ্যারিবাল্ডি যেমন জয়ী হইয়া রণক্ষেত্র হইতে কৃষিক্ষেত্রে আসিয়া বাস করিয়াছিলেন তেমনি তোমাকেও অভ্রভেদী জয়তোরণের ভিতর দিয়া ভারতবর্ষের গভীর নির্জনতার মধ্যে দারিদ্র্যের মধ্যে আসিয়া আশ্রয় লইতে হইবে — তখন তোমাকে সকলে খুঁজিয়া লইবে তুমি কাহাকেও খুজিবে না — তখন তোমার কাছে আসিতে ভারতবর্ষের কাছে সকলে মাথা নত করিবে — বিদেশী ছাত্রকে ডাকিবার জন্য বিদেশের প্ল্যানে প্রাসাদ রচনা করিলে চলিবে না —— মাঠের মধ্যে কুটীরের মধ্যে মৃগচর্ম্মে যে বসিবে সেই তোমাকে পাইবে।"

কবির এই কল্পনা অবশ্য সার্থক হয়নি — "তোমাকে সকলে খুঁজিয়া লইবে তুমি কাহাকেও খুঁজিবে না", এই আশাও পূরণ হয়নি। এর কারণ কি?

জগদীশচন্দ্রের প্রতিপাদ্য বিষয় ছিল জীবতত্ত্ব থেকে শুরু করে মধ্যবর্তী উদ্ভিদের মধ্য দিয়ে অগ্রসর হয়ে অজৈব ধাতু পর্যন্ত জীব ও জড়ের মধ্যে আসলে কোন বিভাজন রেখা নেই এটা প্রমাণ করা।

জগদীশচন্দ্র তাঁর পুস্তকে লিখছেন,

"উদ্দীপনা (stimulus) জীবন্ত বস্তুতে এক ধরনের উত্তেজক পরিবর্তন সৃষ্টি করে। যে উত্তেজনা সৃষ্টি হয় তা কখনও কখনও দৃশ্যমান আকারে পরিবর্তন হিসেবে প্রকাশ পায় যেমন

পেশীর আকার পরিবর্তন। কিন্তু অন্যান্য অনেক ক্ষেত্রে যেমন স্নায়ু বা অক্ষিপটে কোন দৃশ্যমান পরিবর্তন হয় না কিন্তু উদ্দীপনের ফলে যে বিশৃঙ্খলা সৃষ্টি হয় তা এক ধরনের বৈদ্যুতিক পরিবর্তন হিসেবে প্রকাশিত হয়। যেখানে যান্ত্রিক সাড়াদান প্রয়োগের ব্যাপারে সীমাবদ্ধ সেখানে এই বৈদ্যুতিক সাড়া সর্বজনীন।"

জীবকোষের উত্তেজনা বৈদ্যুতিক এবং যান্ত্রিক সাড়াদানের মধ্য দিয়ে প্রকাশিত হয় এবং তা তার শারীরবৃত্তিক প্রক্রিয়ার উপর নির্ভর করে। বিশেষ শর্তের অধীনে জীবকোষকে সাড়াদানের অবস্থা থেকে সাড়াহীন অবস্থায় রূপান্তরিত করা যায়। সেটা সাময়িকভাবে অনুভূতিনাশক দিয়ে করা যায় অথবা স্থায়ীভাবে বিষ প্রয়োগে করা যায়। এইভাবে স্থায়ী সাড়াহীন অবস্থায় নিয়ে এলে বলা হয় যে জীবকাষটিকে হত্যা করা হয়েছে। এই পরীক্ষণলব্ধ ফলে অর্থাৎ জীবকোষকে হত্যা করা হলে তা সাড়াদানের অবস্থা থেকে সাড়াহীন অবস্থায় চলে যায়। "মৃত" বস্তুর সঙ্গে জড় বস্তুর এই একীকরণের ফলে ধরে নেয়া হয় যে জড় বস্তুর কোষ হলে তা অবশ্যই সাড়া হীন হবে অথবা উত্তেজনা আরোপ করলেও তাকে উত্তেজিত করা সম্ভব হবে না। জগদীশচন্দ্র মনে করেন যে এই অনুমান ভিত্তিহীন।

কারণ ব্যাখ্যাহীন উত্তেজনার ধারণা থেকে ভেরওয়ার্ন (Verworn)-এর ভাষায় প্রাণশক্তির (vitalism) ধারণা শুরু হয় যা জড় এবং জৈব প্রকৃতির মধ্যে একটা দ্বৈতবাদ দাবী করে। প্রাণশক্তিতে বিশ্বাসীরা যান্ত্রিক এবং রাসায়নিক ব্যাখ্যা মোটামুটি বাদ দিয়ে একটা সর্বনিয়ন্ত্রণকারী দুর্জ্ঞেয় এবং রহস্যময় অতিযান্ত্রিক বলের ধারণা প্রবর্তন করেন। জড়বস্তুর সব প্রতিভাসের জন্যে রাসায়নিক এবং ভৌত বল দায়ী হলেও প্রাণশক্তিতে বিশ্বাসীদের দৃষ্টিতে একটা বিশেষ প্রাণসত্তার বল সক্রিয় যা সব জৈবনিক কর্মকাণ্ড নিয়ন্ত্রণ করে।

জগদীশচন্দ্র বসুর প্রচেষ্টা ছিল এটা প্রমাণ করা যে জড় এবং জীবের সাড়াদানের মধ্যে কোন তফাৎ নেই। এখানে কোন রহস্য বা খামখেয়ালীপনার ভূমিকা নেই যা অতিযান্ত্রিক প্রাণশক্তির তত্ত্বে অনুমান করতে হয় এবং যা ভৌত আইনের বিপরীতে বা বিরুদ্ধে কাজ করে। জগদীশচন্দ্রের সিদ্ধান্ত হল এই যে সাড়াদানের সব প্রতিভাসের ঘটনায় যার মধ্যে ধাতু, উদ্ভিদ এবং প্রাণী অন্তর্ভূক্ত তার কোন কিছুর মধ্যে আমরা কোন পার্থক্যের প্রমাণ পাই না। সুতরাং সাড়াদানের প্রতিভাস থেকে বলা যায় যে প্রাণশক্তির অনুমানের কোন প্রয়োজন নেই। আসলে এসবই শারীরবৃত্তিক বা রাসায়নিক প্রতিভাস যা ভৌত পদ্ধতিতে অনুসন্ধান করা যায় এবং যা জড় ও জীব উভয় ক্ষেত্রেই একইভাবে সুনির্দিষ্ট।

১৯০১ খ্রীস্টাব্দের ৩০শে আগস্ট জগদীশচন্দ্র রবীন্দ্রনাথকে লিখেছেন,

"এই দেখ এইমাত্র একটি আশ্চর্য এক্‌স্‌পেরিমেন্ট করিয়া আসিলাম। জন্তু এবং অজীবের মধ্যে ভয়ানক মস্ত একটা ব্যবধান, তাই সেতু বাঁধিবার জন্য উদ্ভিদের জীবন স্পন্দন রেখা আছে কিনা তার আবিষ্কারের চেষ্টা করিতেছিলাম।"

এক জীববিজ্ঞানী জগদীশচন্দ্রকে প্রশ্ন করেছিলেন, "কোন কঠিন ধাতুতে চিমটি কাটিয়া তাহার অনুভূতি চিহ্ন যদি দেখাইতে পারেন তাহা হইলে দ্বিধা থাকে না।" জগদীশচন্দ্র উত্তর দিয়েছিলেন যে তিনি এক নূতন যন্ত্র তৈরি করেছেন যা দিয়ে এই চিমটি কাটার ফলে যে অনুভূতিরূপ স্পন্দন সৃষ্টি হয় তা আপনা আপনি লিপিবদ্ধ হয়ে থাকে। তাঁর ভাষায়,

"জীবনের স্পন্দন যেরূপ নাড়ী দ্বারা বোঝা যায়, সেইরূপ জড়েরও জীবনী শক্তির স্পন্দন আমার কলে লিখিত হয়।"

কি এমন সেই যন্ত্র যা জগদীশচন্দ্র তৈরি করেছিলেন? তাঁর পুস্তকের প্রথম অধ্যায়ে তিনি লিখেছেন,

"আকৃতির পরিবর্তনের মাধ্যমে সাড়া দৃশ্যমান প্রকৃতি হয়তো সবচেয়ে সুন্দরভাবে অনুসন্ধান করা যায় একখণ্ড পেশীতে। এটিকে চিমটি দিলে অথবা এর মধ্যে দিয়ে বৈদ্যুতিক তরঙ্গ পাঠালে, এটা ছোট এবং চ্যাপ্টা হয়ে যায়। এইভাবে সাড়া জনিত একটা বিকৃতি সৃষ্টি হয়। এর পর উত্তেজক অবস্থা চলে যায় এবং পেশী অংশটি আবার তার সাধারণ অবস্থায় ফিরে আসে।"

যান্ত্রিক লিভার লিপিবদ্ধকরণ যন্ত্র : পেশীর সংকোচনের ক্ষেত্রে প্রক্রিয়াটি অত্যন্ত দ্রুত এবং বিকৃতিটা এত অল্প সময়ের জন্য ঘটে যে, সাধারণ উপায়ে তা পুঙ্খানুপুঙ্খ রূপে দেখার ব্যবস্থা করা যায় না। একারণে একটা মায়োগ্রাফিক যন্ত্রের ব্যবস্থা করতে হয় যা দিয়ে পেশীর পরিবর্তন আপনা আপনি লিপিবদ্ধ হয়। এভাবে পরিবর্তন এবং পরিবর্তন থেকে ফিরে আসার ইতিহাস আমরা পেয়ে যাই। একটা লিখন লিভারের এক প্রান্তে পেশীটি সংযুক্ত করা হয়। পেশীটি সংকুচিত হলে, অংকন কলমের শীর্ষে একদিকে টান পড়ে, ধরা যাক তা ডান দিকে। টানের বিস্তার নির্ভর করে সংকোচনের পরিমাণের উপর। অংকন কলমের গতির উলম্ব



দিকে একখণ্ড কাগজ অথবা একটা ঘূর্ণমান ড্রামের পৃষ্ঠতল সুষম গতিতে চলমান। উত্তেজনা অবসানে পেশী যখন পূর্বাবস্থায় ফিরে আসে, সে তার পূর্বের আকৃতিতে ফিরে যায় এবং অংকন বিন্দুটি এখন বাম দিকে সরে গিয়ে প্রথম অবস্থায় এসে এই পূর্বাবস্থায় ফেরার ব্যাপারটি চিত্রিত করে। এভাবে একটি লেখচিত্র বর্ণিত হয় যার উঠতি অংশটি সংকোচনের জন্যে এবং নামার অংশটি পূর্বাবস্থায় ফেরার জন্যে। লেখচিত্রের y-এর অক্ষরেখা সাড়ার তীব্রতা এবং x-অক্ষরেখা সময় প্রকাশ করে।"

জগদীশচন্দ্র এই সহজ সরল যন্ত্র দিয়ে স্নায়ুতন্ত্র, উদ্ভিদ এবং ধাতুর ক্ষেত্রে সুষম সাড়া অনুসন্ধান করেছিলেন। তাঁর একটি লেখচিত্র দেখানো যায় :




জীব উদ্ভিদ ধাতু

এ ধরনের লেখচিত্র থেকে জগদীশচন্দ্র সিদ্ধান্ত টেনেছেন যে জীব, উদ্ভিদ এবং ধাতুর সাড়াদানের মধ্যে মৌলিক পর্যায়ে কোন পার্থক্য নেই।

১৯০১ সালের ২১শে মে রবীন্দ্রনাথ শিলাইদহ থেকে জগদীশচন্দ্রকে লিখছেন,

"পৃথিবীর সর্বত্র চিমটি কাটবার যে উপায় তুমি বের করেছ সেইটে পড়ে গর্ব অনুভব করা গেল। একদিন জড় পদার্থ আমাদের বিধিমতে পীড়ন করে আসছিলেন। এবার তোমার কল্যাণে তাদের উপর প্রতিশোধ নিতে পারব। তাদের দেদার চিমটি কাট, আর বিষ খাওয়াও, ওগুলোকে কোন মতে ছেড়ো না। এখন থেকে আদালতে যদি অপরাধী জড়পদার্থের বিচার হয় তাহলে বিচারক তাদের চিমটি দণ্ড বিধান করতে পারবে।"

রবীন্দ্রনাথ আধা রসিকতার সঙ্গে একথা লিখলেও বন্ধুর উপর আস্থা ছিল তাঁর অসীম। ১৯০১ সালে ৩রা জুলাই তিনি লিখেছেন,

"আমি সাহসে ভর করিয়া ইলেকট্রিশ্যান প্রভৃতি হইতে সংগ্রহ করিয়া শ্রাবণের বঙ্গদর্শনের জন্য তোমার নব আবিষ্কার সম্বন্ধে একটা প্রবন্ধ লিখিয়াছি।"

রবীন্দ্রনাথের আশা ছিল যে জগদীশচন্দ্রের এই গবেষণা পৃথিবী বিখ্যাত হবে এবং দেশের সুনাম হবে। হয়তো আশা করতেন যে তাঁর এই কাজের জন্য তিনি নোবেল পুরস্কার পাবেন যে পুরস্কার বেতার আবিষ্কারের সময়ে তাঁর পাওয়া উচিত ছিল। তিনি ১৯০১ সালে লিখছেন,

"যে ঈশ্বর তোমার দ্বারা ভারতের লজ্জা নিবারণ করিয়াছেন আমি তাঁহার চরণে আমার হৃদয়কে অবনত করিয়া রাখিয়াছি। কোন্ দিক দিয়া তিনি আমাদের দেশকে গৌরবান্বিত করিবেন অদ্য আমি তাহার অরুণাভামণ্ডিত পথ দেখিতেছি।"

কিন্তু রবীন্দ্রনাথের সে আশা পূরণ হয়নি। বাংলার রেনেসাঁর ইতিহাসে এই দুই বন্ধুর অকৃত্রিম ভালবাসা একটা মর্মস্পর্শী প্রোজ্জ্বল অধ্যায়। পরস্পরের প্রতি গভীর শ্রদ্ধাবোধ মানুষকে যে কোন পর্যায়ে উঠাতে পারে রবীন্দ্রনাথ আর জগদীশচন্দ্রের বন্ধুত্ব তার উজ্জ্বলতম উদাহরণ।

অবশ্য একথা স্বীকার করতে হবে যে প্রগাঢ় বন্ধুত্বের টানে রবীন্দ্রনাথ যাই বলুন না কেন জগদীশচন্দ্রের মূল প্রতিপাদ্য বিষয় ঠিক বৈজ্ঞানিক আলোচনার অন্তর্ভুক্ত নয়। অবশ্যই পেশীর অংশ বা ধাতুর মধ্যে আনবিক গঠনের দিক দিয়ে সাদৃশ্য রয়েছে কারণ প্রকৃতির সব কিছুই অনু-পরমাণু দিয়ে গঠিত। সুতরাং আণবিক পর্যায়ে সাড়ার মধ্যে সাদৃশ্য থাকবেই। কিন্তু তার অর্থ এই নয় যে জীব এবং জড়ের মধ্যে কোন পার্থক্য নেই। প্রাণের অস্তিত্বই এই দুই বস্তুর মধ্যে পার্থক্য এবং প্রাণের কোন পারমাণবিক ব্যাখ্যা দেয়া আজো সম্ভব নয়।

১৯৩৭ সালে জগদীশচন্দ্রের মৃত্যুর পর রবীন্দ্রনাথ লিখেছিলেন,

"প্রাণ-পদার্থ থাকে জড়ের গুপ্ত কুঠুরিতে গা-ঢাকা দিয়ে। এই বার্তাকে জগদীশ বৈজ্ঞানিক ভিত্তিতে পাকা করে গেঁথে দেবেন এই প্রত্যাশা তখন আমার মনের মধ্যে উন্মাদনা জাগিয়ে দিয়েছিল — কেননা যা কিছু চলছে তা প্রাণ থেকে নিঃসৃত হয়ে প্রাণেই কম্পমান। কিন্তু সেই স্পন্দন যে প্রাণ স্পন্দনের সঙ্গে একক বিজ্ঞানের প্রমাণ ভাণ্ডারের মধ্যে জমা হয়নি। সেদিন মনে হয়েছিল আর বুঝি দেরি নেই।"

অবশ্য জগদীশচন্দ্রের লেখা থেকে এটাও বোঝা যায় যে তিনি জড়েরও প্রাণ আছে একথা কখনও বলতে চাননি। তিনি লিখেছেন,

"সুতরাং জীবনের সাড়া তার বিভিন্ন প্রকারের মধ্য দিয়ে যেমনভাবে দেখা যায় তা শুধু অজৈবের মধ্যে সাড়ার পুনরাবৃত্তি মাত্র। এখানে কোন রহস্য বা খেলালীপনা নেই যেমন বলা হয় একটা অতিযান্ত্রিক প্রাণশক্তি (vital force) বস্তু-জগতে সক্রিয় তা সব আইনের উর্ধ্বে বা বিপরীতে কাজ করে। আমরা দেখেছি যে সাড়া সংক্রান্ত প্রতিভাসের জন্যে প্রাণশক্তি অনুমানের কোন প্রয়োজন নেই। আসলে এগুলি ভৌত রাসায়নিক প্রতিভাসমাত্র যা অন্য যে কোন অজৈব বস্তুর মতো ভৌত অনুসন্ধানের মাধ্যমে বোঝা যায়।"

প্রকৃতিকে বোঝার জন্যে ভৌত আইনই যে যথেষ্ট, এর মধ্যে অতীন্দ্রিয়ের, প্রেরিতজ্ঞানের কোন অবকাশ নেই একথা জগদীশচন্দ্রের মতো এমন স্পষ্ট করে আর কেউ বলেননি। তাঁর বক্তব্য বৈজ্ঞানিক পদ্ধতিতে পরীক্ষণের মাধ্যমে সকলের সামনে তুলে ধরেছেন। এটাই তাঁর মহত্ত্ব এবং এ কারণেই উপমহাদেশে তিনি পরীক্ষণ বিজ্ঞানের জনক বলে সম্মানিত। রবীন্দ্রনাথের ভাষায়,

"আজ তুমি একলা দাঁড়িয়ে তোমার মানসপদ্মের বিজ্ঞান সরস্বতীকে দেশের হৃদয়পদ্মের উপর প্রতিষ্ঠিত করেছ। তোমার মন্ত্রের গুণে, তোমার তপস্যার বলে দেবী সেই আসনে অচলা হবেন এবং প্রসন্ন দক্ষিণ হস্তে তাঁর ভক্তদের নব নব বর দান করতে থাকবেন।"

রবীন্দ্রনাথের এই আশা কতটা পূরণ হয়েছে তা বাংলাদেশে সাম্প্রতিকতম ইতিহাস থেকে বলা মুস্কিল। তবু একথা ঠিক যে বহু চড়াই-উৎরাই পার হয়ে বিজ্ঞান আজ উপমহাদেশে নিজস্ব একটা স্থান করে নিতে সক্ষম হয়েছে যার জন্য জগদীশচন্দ্রের মতো পথিকৃতরাই দায়ী। আমরা উত্তরাসূরীরা তাঁর কাছে চিরকৃতজ্ঞ।

জগদীশচন্দ্র এবং রবীন্দ্রনাথের এই পত্রগুলি সংগ্রহ করেছেন স্নেহভাজন সালাম আজাদ এবং তিনি যত্ন করে টীকাগুলিও লিখে দিয়েছেন। বাংলা একাডেমীর মহাপরিচালক অধ্যাপক মনসুর মুসা এবং উপপরিচালক জনাব ওবায়দুল ইসলামের বিশেষ অনুরোধে এই বইটির সম্পাদনার দায়িত্ব নিতে আমি রাজী হয়েছিলাম। কিছু কিছু চিঠিতে সম্পূর্ণ পারিবারিক প্রসঙ্গ

থাকায় তা আমি বাদ দেয়ার সিদ্ধান্ত নেই। আশা করি পাঠকের কাছে জগদীশচন্দ্রের চিঠিগুলির মাধ্যমে সব বিজ্ঞানী যে অনন্ত সংগ্রামের মধ্য দিয়ে সুদীর্ঘ পথ অতিক্রম করেন তার একটা মর্মস্পর্শী ছবি ফুটে উঠবে। বিজ্ঞানীর সংগ্রামের আনন্দ–বেদনার সাফল্য–ব্যর্থতার ইতিহাস এই পত্রগুলির মধ্যে যেমন ধরা পড়েছে তেমনটি আর কিছুতেই সম্ভব হতো না এবং এটাই নিঃসন্দেহে আমাদের বাঙালীর বৈজ্ঞানিক ঐতিহ্য। বাঙালীর বিজ্ঞান সাধনা অক্ষুণ্ন থাকুক এটাই আমাদের প্রার্থনা।

এই পুস্তক প্রকাশের ব্যাপারে প্রফেসর মনসুর মুসা, জনাব শামসুজ্জামান খান এবং জনাব ওবায়দুল ইসলাম প্রথম থেকে আমাদের সর্বতোভাবে উৎসাহ দিয়েছেন। আমরা তাঁদের কাছে আন্তরিকভাবে কৃতজ্ঞ। আশা করি এই পত্রসম্ভারের মধ্যে দিয়ে বাংলার রেনেসাঁর ইতিহাসের দুই কালজয়ী প্রতিভার অক্ষয় স্বাক্ষর আমাদের নতুন প্রজন্মকে নতুনভাবে উদ্বুদ্ধ করবে।

# পত্রাবলী প্রসঙ্গে

জগদীশচন্দ্র বসুর সঙ্গে রবীন্দ্রনাথের সম্পর্কের গোড়াপত্তন ঘটে এক গুচ্ছ ম্যাগনোলিয়া ফুল দিয়ে। ১৮৯৬ সনে জগদীশচন্দ্র সার্থক বৈজ্ঞানিক সফর শেষে দেশে ফিরে এলে রবীন্দ্রনাথ জগদীশচন্দ্রের ১৩৯নং ধর্মতলা স্টীটের বাড়িতে এক গুচ্ছ ম্যাগনোলিয়া ফুল নিয়ে বিজ্ঞানীকে অভিনন্দন জানাতে আসেন। কিন্তু জগদীশচন্দ্র বাড়িতে না থাকায় তিনি ম্যাগনোলিয়াগুচ্ছ জগদীশচন্দ্রের বাড়িতে রেখে আসেন এবং সেই থেকে রবীন্দ্র–জগদীশের প্রগাঢ় বন্ধুত্বের শুরু। তাঁদের বন্ধুত্ব সম্পর্কে ১৩৩৩ সালে জ্যৈষ্ঠ সংখ্যা 'প্রবাসী' পত্রিকায় রবীন্দ্রনাথ লিখেছেন, 'চলা আর পথ বাধা এই দুই উদ্যোগের সব্যসাচিতায় জীবন ছিল সদাই চঞ্চল। এমন সময় জগদীশের সঙ্গে আমার প্রথম মিলন। তিনিও তখন চূড়ার উপর ওঠেননি। পূর্ব উদয়াচলের ছায়ার দিকটা থেকেই ঢালু চড়াই পথে যাত্রা করে চলেছেন। কীর্ত্তি–সূর্য্য আপন সহস্র কিরণ দিয়ে তাঁর সফলতাকে দীপ্যমান করে তোলেননি। তখনো অনেক বাধা, অনেক সংশয়। কিন্তু নিজের শক্তি স্ফূরণের সঙ্গে প্রথম পরিচয়ের যে আনন্দ সে যেন যৌবনের প্রথম প্রেমের আনন্দের মতো আগুনে ভরা, বিঘ্নের পীড়নে দুঃখের তাপে সেই আনন্দকে আরো নিবিড় করে তোলো। প্রবল সুখদুঃখের দেবাসুরে মিশে অমৃতের জন্য যখন জগদীশের তরুণ শক্তিকে মন্থন করছিল সেই সময় আমি তাঁর খুব কাছে এসেছি। বন্ধুত্বের পক্ষে এমন শুভ সময় আর হয় না।'

রবীন্দ্রনাথ শিলাইদহে অবস্থানকালে জগদীশচন্দ্র প্রায়ই এখানে আসতেন। তিনি সাধারণত শনিবার শিলাইদহে আসতেন। সাপ্তাহিক ছুটি কাটিয়ে আবার সোমবার ফিরে যেতেন কলকাতায়। সঙ্গে থাকতেন তাঁর সর্বক্ষণের সঙ্গী লেডী অবলা বসু। মৃণালিনী দেবী আর লোডী অবলা বসু মিলে দিনের বেলায় রান্না করতেন নানা রকম ব্যঞ্জন আর মিষ্টান্নদি। সন্ধ্যায় সকলে বোটে চড়ে বসতেন। স্রোতের টানে নৌকা আর সুরের টানে ভেসে চলতো শ্রোতাদের মন। জগদীশচন্দ্রের প্রিয় গানগুলি ফিরে ফিরে গাইতে হতো রবীন্দ্রনাথকে। কখনো লেডী অবলা বসুকে। এসব হতো গরমকালে। শীতকালে ছিল আরেক বৈচিত্র্য। শীতকালে পদ্মাচরে অস্থায়ী ডেরা গড়ে তুলতেন রবীন্দ্রনাথ। বাঁশের বেড়া দিয়ে ঘিরে রান্নার, স্নানের ঘর তৈরি হতো। বোটে থাকবার জায়গা। এখানে পাচক থাকতো রবীন্দ্রনাথের প্রিয় বাবুর্চি গফুর মিয়া।

জগদীশচন্দ্রের দিবানিদ্রার অভ্যাস ছিল। কিন্তু রবীন্দ্রনাথকে কখনো স্পর্শ করতে পারেনি দিবানিন্দ্রা। দিবানিন্দ্রায় যাবার আগে জগদীশচন্দ্রের দাবী থাকতো ঘুম থেকে ওঠে একটি নতুন লেখা শুনবেন। অথবা শিলাইদহ আসার আগে কলকাতা থেকে খবর পাঠাতেন, শিলাইদহ পৌছে প্রতিদিন একটি নতুন গল্প শুনবেন, রবীন্দ্রনাথ বন্ধুর এসব দাবী রক্ষার্থে লিখেছেন প্রচুর গল্প, কবিতা, গান। এভাবে জগদীশচন্দ্রের কল্যাণে বাংলা সাহিত্যে রবীন্দ্রনাথের হাতে সংযোজন ঘটেছে প্রচুর গল্প কবিতা গান ও প্রবন্ধের। জগদীশচন্দ্র মহাভারতের তাঁর প্রিয়চরিত্র কর্ণ সম্পর্কে রবীন্দ্রনাথের হাত দিয়ে লিখিয়েছেন 'কর্ণকুন্তী

সংবাদ' নামে আর একটি অমূল্য কবিতা। তাছাড়া বিজ্ঞান বিষয়ক কোন প্রবন্ধ লেখার সময় জগদীশচন্দ্রের পরামর্শ ও সাহায্য নিতেন রবীন্দ্রনাথ। বিভিন্ন রকম সুগন্ধি তেল ও সাবান ব্যবহার করার আগে তিনি জগদীশচন্দ্রের অনুমোদন চাইতেন। রবীন্দ্রনাথ তাঁর 'কথা' কাব্য উৎসর্গ করেছেন জগদীশচন্দ্রকে, জগদীশচন্দ্রও নিজের লেখা ইংরেজি বই উৎসর্গ করেছেন বন্ধু রবীন্দ্রনাথকে। "The nervous Mechanism of Plants" বইটির উৎসর্গপত্রে জগদীশচন্দ্র লিখেছেন, 'To my long friend Rabindranath Tagore' বিলাতে থাকাকালীন সময় জগদীশচন্দ্র বসু রবীন্দ্রনাথের বিভিন্ন লেখা অনুবাদ করে সে দেশের পত্রপত্রিকায় ছাপাতেন। রবীন্দ্রনাথকে অনুরোধ জানাতেন নতুন লেখা ছাপা হলে তার কপি পাঠাতে। বিলাতে থাকাকালীন সময় জগদীশচন্দ্র আর্থিক সংকটে পড়লে গবেষণা বন্ধ করে দেশে ফিরে আসা স্থির করলে রবীন্দ্রনাথ নিজের ব্যক্তিগত তহবিল থেকে এবং রাজা-মহারাজাদের দরবারে এক রকম ভিক্ষা করে জগদীশচন্দ্রকে টাকা পাঠানোর ব্যবস্থা করেন। রবীন্দ্রনাথের আর্থিক সাহায্য পেয়ে জগদীশচন্দ্রের পক্ষে পুনরায় গবেষণা চালিয়ে যাওয়া সম্ভব হয়েছিল। আর সে গবেষণার ফলাফল তাঁকে এনে দিয়েছিল বিশ্বজোড়া খ্যাতি।

কলকাতা ও দার্জিলিং-এ বসতো তাঁদের ঘরোয়া আড্ডা। এই আড্ডায় ঘন্টার পর ঘণ্টা দু'বন্ধুতে আলোচনা করতেন সাহিত্য, বিজ্ঞান, রাজনীতি, অর্থনীতি ও সমসাময়িক বিশ্ব প্রসঙ্গ নিয়ে।

ভারতবর্ষে বিজ্ঞান গবেষণার পথকে সুগম করে দেয়ার উদ্দেশ্যে জগদীশচন্দ্র কলকাতায় প্রতিষ্ঠা করেন বসু বিজ্ঞান মন্দির (BOSE INSTITUTE)। তিনি এই বিজ্ঞান মন্দিরের কমিটিসমূহে বরীন্দ্রনাথকে একাধিক পদ দিয়ে তাঁদের গভীর বন্ধুত্বের স্বাক্ষর রেখেছিলেন। অপরদিকে রবীন্দ্রনাথ তাঁর শান্তিনিকেতন প্রতিষ্ঠা করে তার পরিচালনা পরিষদের সহসভাপতির আসনে বসিয়েছিলেন জগদীশচন্দ্রকে। এই প্রসঙ্গে এক চিঠিতে রবীন্দ্রনাথ লিখেছেন, 'বিশ্বভারতীকে এবার সাধারণের হাতে সমর্পণ করে দিচ্ছি। তোমাকে এর ভাইস প্রেসিডেন্টের আসনে বসাতে চাই। সম্মতি লিখে পাঠিয়ো। সময় যদি পাও এই সূত্রে কাজের যোগও ঘটবে। . . .'

জগদীশচন্দ্র শান্তিনিকেতনকে আরো ব্যাপক আকারে গড়ে তোলার ব্যাপারে রবীন্দ্রনাথকে বিভিন্ন সময় চিঠির মাধ্যমে ও মৌখিকভাবে পরামর্শ ও উৎসাহ দিয়েছেন। সাধ্যমত আর্থিক সাহায্যও দিয়েছেন। মৃত্যুর বছরখানেক আগেও বিশ্বভারতীর উন্নতিকল্পে জগদীশচন্দ্র আর্থিক সাহায্য দিয়েছেন।

প্রেসিডেন্সী কলেজের বিজ্ঞানাগার জগদীশচন্দ্র নিজের গবেষণার জন্যে ব্যবহার করেন, এটা কর্তৃপক্ষের মনঃপূত হচ্ছিল না। কর্তৃপক্ষের এই অভিপ্রায়ের কথা জানতে পেরে রবীন্দ্রনাথ বিচলিত হয়ে পড়েন। তিনি শুধু উৎকন্ঠা প্রকাশ করেই দায়িত্ব শেষ করেননি। জগদীশচন্দ্রের জন্যে একটি গবেষণাগার প্রতিষ্ঠাকল্পে রবীন্দ্রনাথের ভূমিকা ছিল অগ্রণী। এই প্রসঙ্গে মহিমচন্দ্র দেব বর্মণ তাঁর 'দেশীয় রাজ্য' গ্রন্থে লিখেছেন, 'একদিন রবিবাবুর তলবে জগদীশচন্দ্র বাবুর গৃহে উপস্থিত হইয়া জানিতে পরিলাম, প্রাইভেট কার্যে বিজ্ঞানাগার ব্যবহার কর্তৃপক্ষের অভিপ্রেত নহে ... । রবিবাবু ইহাতে মর্মান্তিক বেদনা অনুভব করিলেন। বিশেষতঃ বুঝিলেন জগদীশচন্দ্র বসুর নিজের গবেষণাগার না হইলে তাঁহার বিজ্ঞানের নতুন

তথ্য আবিষ্কারের পথ চিরতরে বন্ধ হইয়া যাইবে। পরামর্শ হইল ২০,০০০ টাকা সংগ্রহ করিতে হইবে। ১০,০০০ টাকা রবিবাবু নিজের আত্মীয়স্বজন বন্ধুবান্ধবদের নিকট হইতে সংগ্রহ করিবেন। বাকি টাকার জন্য ত্রিপুরার দরবারে ভিক্ষা করিতে উপস্থিত হইবেন।'

রবীন্দ্রনাথের ৭০তম জন্মজয়ন্তীতে তাঁকে যে সংবর্ধনা জানানো হয়। সে সংবর্ধনা অনুষ্ঠানের সভাপতি ছিলেন জগদীশচন্দ্র। সভাপতির ভাষণে তিনি বলেছিলেন, 'আজিকার এই জয়ন্তী উৎসবের স্মৃতি জাতির জীবনে অক্ষয় হউক'। আর রবীন্দ্রনাথ জগদীশচন্দ্রের ৭০তম জন্মদিনের অনুষ্ঠানে বলেছিলেন, 'ভাবীকালের চিত্তে তোমার স্মৃতির সঙ্গে আমার স্মৃতি জড়িত হয়ে থাকবে এই আমার আনন্দ।' শেষ বয়সে রবীন্দ্রনাথ তাঁর বিশ্বভারতী এবং জগদীশচন্দ্র বসু বিজ্ঞান মন্দিরের কর্মধারায় ব্যস্ত থাকতেন। যোগাযোগ হতো খুব কম। কিন্তু জগদীশচন্দ্র প্রতিদিন বন্ধুর কণ্ঠস্বর শুনে ঘুমাতে যেতেন। লেডী অবলা বসু রামানন্দ চট্টোপাধায়কে এক পত্রে লিখেছিলেন, "জীবনের শেষ বৎসরেও উনি (জগদীশচন্দ্র) প্রত্যহ গ্রামোফোনে কবির স্বর 'আজি হতে শত বর্ষ পরে' শুনিয়া শয়ন করিতে যাইতেন।"

বিজ্ঞানী জগদীশচন্দ্র বসু কবি বন্ধু রবীন্দ্রনাথের অনুপ্রেরণায় লাভ করেছিলেন একটি উজ্জল সাহিত্যিক দৃষ্টি। আর রবীন্দ্রনাথকে তিনি অভিষিক্ত করেছিলেন একটি জাগ্রত বিজ্ঞান চেতনায়। জগদীশচন্দ্র তাঁদের বন্ধুত্ব সম্পর্কে বলেছেন, 'আমার সমুদয় চেষ্টার মধ্যে আমি কখনও একা ছিলাম না। আমরা উভয়েই অপ্রসিদ্ধ ছিলাম, তখন আমার চিরবন্ধু রবীন্দ্রনাথ আমার সঙ্গে ছিলেন। সেই সব সংশয়ের দিনেও তাঁহার বিশ্বাস কোনদিন টলে নাই।'

এই দুই বাঙ্গালী মহাপুরুষ তাঁদের বন্ধুত্বের স্বাক্ষর রেখে গিয়েছেন বিভিন্ন কর্মকাণ্ডে। পরস্পরকে লেখা তাঁদের চিঠিসমূহ বাংলা সাহিত্যের এক অমূল্য সম্পদ, চিঠিগুলি বাংলা সাহিত্যকে করেছে সমৃদ্ধ, উর্বর। বাংলা একাডেমী কর্তৃক প্রকাশিত 'জগদীশচন্দ্র বসু' শীর্ষক জীবনী গ্রন্থটির পান্ডুলিপি তৈরি করার উদ্দেশ্যে কাজ করার সময় প্রবাসীতে প্রকাশিত রবীন্দ্রনাথকে লেখা জগদীশচন্দ্র বসুর এই চিঠিগুলি ১৯৯৪ সালে মির্জা ফাহ্‌মিদা আজিমের সহযোগিতায় আমার হাতে আসে। রামানন্দ চট্টোপাধ্যায় সম্পাদিত 'প্রবাসী' পত্রিকায় এই চিঠি গুলি ১৩৩৩ সালের জ্যৈষ্ঠ থেকে পৌষ সংখ্যায় ধারাবাহিকভাবে প্রকাশিত হয়েছিল। এই সাথে রবীন্দ্রনাথকে লেখা লেডী অবলা বসুর দু'টি চিঠিও প্রবাসীতে ছাপা হয়েছিল, সেখান থেকে নির্বাচিত একটি চিঠি এই গ্রন্থে সংকলন করা হয়েছে।

'বন্ধ তুমি ধন্য' এই তিন শব্দের পত্রটি জানুয়ারী ১৯৯৫-তে পশ্চিমবঙ্গ সরকার ও ভারতের কেন্দ্রীয় সরকারের যৌথ উদ্যোগে কলকাতার রবীন্দ্রসদন সংলগ্ন তথ্যকেন্দ্রে জালিয়ানওয়ালাবাগ হত্যাযজ্ঞের উপরে যে প্রদর্শনী হয়েছিল সে প্রদর্শনী থেকে সংগ্রহ করেছি।

চিঠিগুলির গুরুত্ব বিবেচনা করে বাংলা একাডেমী কর্তৃপক্ষ স্বল্প সময়ে গ্রন্থাকারে প্রকাশ করার উদ্যোগ নেয়ায় এই প্রতিষ্ঠানের মহাপরিচালক, বিভাগীয় পরিচালক ও সংকলন উপবিভাগের উপপরিচালক ও সংশ্লিষ্ট সকলের সহযোগিতার জন্যে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি।

পাণ্ডুলিপি বাংলা একাডেমীর সংশ্লিষ্ট বিভাগে জমা দেয়ার পর অগ্রজ প্রতিম এবং বাংলা একাডেমীর উপপরিচালক জনাব ওবায়দুল ইসলামের পরামর্শে আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন বিজ্ঞানী অধ্যাপক এ.এম হারুন-অর-রশীদ সাহেবের সঙ্গে যোগাযোগ করে এই পত্রাবলীর

জন্যে একটি ভূমিকা লিখে দিতে এবং সম্পাদক হিসেবে তাঁর নাম ব্যবহার করার অনুরোধ জানালে তিনি সম্মতি প্রদান করেন। তাঁর এই সম্মতি আমাকে গৌরবান্বিত করেছে এবং যথেষ্ট ব্যস্ততার মধ্যেও মূল্যবান সময় ব্যয় করে তিনি জগদীশচন্দ্র বসুর বৈজ্ঞানিক উত্তরাধিকার' শিরোনামে ভূমিকা লিখে দেয়ায় এই গ্রন্থের গুরুত্ব বহুলাংশে বৃদ্ধি পেয়েছে।

**সালাম আজাদ**

ঢাকা
ফাল্গুন ১৪০৩

# পত্র-পরিচয়

তখন অল্প বয়স ছিল। সামনের জীবন ভোর বেলাকার মেঘের মত ; অস্পষ্ট কিন্তু নানা রঙে রঙীন। তখন মন রচনার আনন্দে পূর্ণ ; আত্ম-প্রকাশের স্রোত নানা বাঁকে বাঁকে আপনাতে আপনি বিস্মিত হয়ে চলেছিল ; তীরের বাঁধ কোথাও ভাঙচে কোথাও গড়চে ; ধারা কোথায় গিয়ে মিশ্‌বে সেই সমাপ্তির চেহারা দূর থেকেও চোখে পড়েনি। নিজের ভাগ্যের সীমারেখা তখনো অনেকটা অনির্দ্দিষ্ট আকারে ছিল বলেই নিত্য নূতন উদ্দীপনায় মন নিজের শক্তির নব নব পরীক্ষায় সর্ব্বদা উৎসাহিত থাক্‌ত। তখনো নিজের পথ পাকা করে বাঁধা হয়নি ; সেইজন্যে চলা আর পথ বাঁধা এই দুই উদ্যোগের সব্যসাচিতায় জীবন ছিল সদাই চঞ্চল।

এমন সময়ে জগদীশের সঙ্গে আমার প্রথম মিলন। তিনিও তখন চূড়ার উপর ওঠেননি। পূর্ব্ব উদয়াচলের ছায়ার দিকটা থেকেই ঢালু চড়াই পথে যাত্রা করে চলেছেন, কীর্ত্তি-সূর্য্য আপন সহস্র কিরণ দিয়ে তাঁর সফলতাকে দীপ্যমান করে তোলেনি। তখনো অনেক বাধা, অনেক সংশয়। কিন্তু নিজের শক্তিস্ফূরণের সঙ্গে প্রথম পরিচয়ের যে আনন্দ সে যেন যৌবনের প্রথম প্রেমের আনন্দের মতই আগুনে ভরা, বিঘ্নের পীড়নে দুঃখের তাপে সেই আনন্দকে আরো নিবিড় করে তোলে। প্রবল সুখদুঃখের দেবাসুরে মিলে অমৃতের জন্য যখন জগদীশের তরুণ শক্তিকে মন্থন করছিল সেই সময় আমি তাঁর খুব কাছে এসেছি।

বন্ধুত্বের পক্ষে এমন শুভ সময় আর হয় না। তার পরে যখন মধ্যাহ্নকাল আসে তখন বিপুল সংসার মানুষকে দাবী করে বসে। তখন কা'র কাছে কি আশা করা যেতে পারে তা'র মূল্যতালিকা পাকা অক্ষরে ছাপা হয়ে বেরোয়, সেই অনুসারে নিলেম বসে, ভীড় জমে। তখন মানুষের ভাগ্য অনুসারে মাল্যচন্দন, পূজা-অর্চ্চনা সবই জুটতে পারে ; কিন্তু প্রথম পথযাত্রীর রিক্তপ্রায় হাতের উপর বন্ধুর যে করস্পর্শ নির্জ্জন প্রভাতে দৈবক্রমে এসে পড়ে, তার মত মূল্যবান আর কিছুই পাওয়া যায় না।

তখন জগদীশ যে চিঠিগুলি আমাকে লিখেছিলেন তার মধ্যে আমাদের প্রথম বন্ধুত্বের স্বতোচিহ্নিত পরিচয় অঙ্কিত হয়ে আছে। সাধারণের কাছে ব্যক্তিগতভাবে তার যথোচিত মূল্য না থাকতে পারে, কিন্তু মানব মনের যে ইতিহাসে কোনো কৃত্রিমতা নেই, যা সহজ প্রবর্ত্তনায় দিনে দিনে আপনাকে উদঘাটন করেছে, মানুষের মনের কাছে তার আদর আছেই। তা ছাড়া, যাঁর চিঠি তিনি ব্যক্তিগত জীবনের কৃষ্ণপক্ষ পেরিয়ে গেছেন, গোপনতার অন্ধ রাত্রি তাঁকে প্রচ্ছন্ন করে নেই, তিনি আজ পৃথিবীর সামনে প্রকাশিত। সেই কারণে তাঁর চিঠির মধ্যে যা তুচ্ছ তাও তাঁর সমগ্র জীবন-ইতিবৃত্তের অঙ্গরূপে গৌরব লাভ করবার যোগ্য।

এর মধ্যে আমারও উৎসাহের কথা আছে। প্রথম বন্ধুত্বের স্মৃতি যদিচ মনে থাকে, কিন্তু তার ছবি সর্ব্বংশে সুস্পষ্ট হয়ে থাকে না। এই চিঠিগুলির মধ্যে সেই মন্ত্র ছড়ানো আছে যাতে করে সেই ছবি আবার আজ মনে জেগে উঠ্‌ছে। সেই তাঁর ধর্ম্মতলার বাসা থেকে আরম্ভ ক'রে আমাদের নির্জ্জন পদ্মাতীর পর্য্যন্ত বিস্তৃত বন্ধুলীলার ছবি। ছেলেবেলা থেকে আমি নিঃসঙ্গ, সমাজের বাইরে পারিবারিক অবরোধের কোণে কোণে আমার দিন কেটেছে। আমার

জীবনে প্রথম বন্ধুত্ব জগদীশের সঙ্গে। আমার চিরাভ্যস্ত কোণ থেকে তিনি আমাকে টেনে বের ক'রেছিলেন যেমন ক'রে শরতের শিশির–স্নিগ্ধ সূর্য্যোদয়ের মহিমা চিরদিন আমাকে শোবার ঘর থেকে ছুটিয়ে বাইরে এনেছে। তাঁর মধ্যে সহজেই একটি ঐশ্বর্য্য দেখেছিলুম। অধিকাংশ মানুষেরই যতটুকু গোচর তার বেশি আর ব্যঞ্জনা নেই, অর্থাৎ মাটির প্রদীপ দেখা যায়, আলো দেখা যায় না। আমার বন্ধুর মধ্যে আলো দেখেছিলুম। আমি গর্ব্ব করি এই যে, প্রমাণের পূর্ব্বেই আমার অনুমান সত্য হয়েছিল। প্রত্যক্ষ হিসাব গণনা ক'রে যে শ্রদ্ধা, তাঁর সম্বন্ধে. আমার শ্রদ্ধা সে জাতের ছিল না। আমার অনুভূতি ছিল তার চেয়ে প্রত্যক্ষতর ; বর্তমানের সাক্ষ্যটুকুর মধ্যেই আবদ্ধ ক'রে ভবিষ্যৎকে সে খর্ব্ব ক'রে দেখেনি। এই চিঠিগুলির মধ্যে তারই ইতিহাস পাওয়া যাবে, আর যদি কোনো দিন এরই উত্তরে প্রত্যুত্তরে আমার চিঠিগুলিও পাওয়া যায়, তাহ'লে এই ইতিহাস সম্পূর্ণ হতে পারবে।*

রবীন্দ্রনাথ ঠাকুর

২২ চৈত্র, ১৩৩২

---

প্রবাসীতে এই চিঠিগুলো যখন ছাপা হয় জগদীশচন্দ্র বসু তখন পরলোকে। রবীন্দ্রনাথ 'পত্র পরিচয়' নামে এই ভূমিকাটি প্রবাসীর জন্যে লিখে দিয়েছিলেন। প্রবাসীর জ্যৈষ্ঠ ১৩৩৩ সংখ্যায় 'পত্র পরিচয়' প্রকাশিত হয়েছিল।



৮৫ নং অপার সার্কুলার রোড
২ রা মার্চ্চ ১৯০০

সুহৃদ্বরেষু

শুনিলাম, পরিবারের অসুখ বলিয়া আপনাকে শিলাইদহ যাইতে হইয়াছে। আশা করি আপনাদের সর্ব্বথা কুশল। সেদিন লোকেনের সহিত কবিতা নির্ব্বাচন লইয়া অনেক কথা হইল। যেরূপ দেখিতেছি, তাহাতে inartistic লোকেনের প্রিয় কোন কবিতা থাকিবে, এরূপ বোধ হয় না। যাঁহারা অতিমাত্রায় আধুনিকত্ব দেখিয়াছেন, তাঁহাদের সেকেলে পুরাতন ও সরল,-সকল art এর মূলে স্থিত, কতকগুলি স্নেহবৃত্তি ও স্মৃতি সর্ব্বাপেক্ষা মধুর। জানি না কেন সে সব এত আকর্ষণ করে। লোকেন বলিল, আপনি তাহার নিকট Unconditional আত্ম–সমর্পণ করিয়াছেন। তাহা হইলে আর বলিবার কিছু নাই।

গত মঙ্গলবার দিন Belvedere-এ* গিয়াছিলাম। Sir. J. Woodburn* আমার জয়ের কথা শুনিয়া বিশেষ সন্তোষ প্রকাশ করিলেন এবং আগামী সোমবার দিন Laboratory–তে আসিয়া experiment দেখিবেন ও আমার ছাত্রদিগের কার্য্য দেখিবেন বলিয়া দিলেন। আপনারা আমার Paris Congress–এ যাওয়া উচিত বলিয়াছিলেন। তাঁহার অনুগ্রহ দেখিয়া আমি সেকথা বলিলাম, আর যে নিমন্ত্রণপত্র আসিয়াছে সেকথা উল্লেখ করিলাম। Lt. Governor বলিলেন যে তিনি যথাসাধ্য আমাকে সাহায্য করিবেন, তবে এ বিষয় Secretary of State-এর হাত।

গত সপ্তাহ আমার বিশেষ উৎসাহে গিয়াছিল, আর আজ কোন নূতন experiment আশাতীতরূপে সম্পাদিত হইয়াছিল। সুতরাং সেই মুহূর্ত্তেই Director-এর নিকট হইতে পত্র পাইলাম যে— "I am informed an interview with the Lt. Governor and have asked to be deputed to Paris Exn., to attend a meeting of European Scientists. May I ask you to inform me of the reasons for making your request to His Honor ?"

---

* Belvedere : তৎকালীন ছোটলাটের বাসভবন
* Sir J. Woodburn : বিশিষ্ট চিন্তাবিদ ও দার্শনিক, তিনি ভারতের ছোটলাট ছিলেন।

এরূপ দুরাশা করিবার reason কি, ইহার Explanation কি দিতে হইবে জানি না।

আমাদের কর্ম্মফল অনেক এবং অনেক দুরাশা আমাদিগকে পদে পদে লাঞ্ছিত করে।

কতদূর মন সঙ্কীর্ণ করিতে হইবে? কতদূর কার্য্যক্ষেত্র সঙ্কুচিত করিতে হইবে? ইহার শেষ কোথায়। আপনি এসব শুনিয়া কষ্ট পাইবেন জানিয়াও না লিখিয়া থাকিতে পারিলাম না। কোন্ দিন কোন্ অপ্রত্যাশিত পতন আছে জানি না।

আর এক কথা। আপনারা আমার সম্বন্ধে যে interest লইয়াছেন তাহা আমার না জানিলেই ভাল হইত, কারণ এ সম্বন্ধে information তলব হইলে আমার কি বলিতে হইবে জানি না। আর এক সময়ে যে অনেক কাজ করিবার আশা করিয়াছিলাম, তাহা আমার দ্বারা যে হইবে এমন আশা করি না। অনেকগুলি বিষয়ের সূত্র ধরিয়াছিলাম ; সে-সবগুলি এখন পাক লাগিয়া গিয়াছে। সেগুলির পুনর্ব্বার উদ্ধার হইবে কিনা বলিতে পারি না।

সে যাহা হউক আপনাদের স্নেহ স্মরণ থাকিবে এবং তাহাই আমার সর্ব্বাপেক্ষা প্রধান পুরস্কার।

আপনি ত্রিপুরা যাইতেছেন। মহারাজাকে[১] আমার সসম্মান সম্ভাষণ জানাইবেন। আমি ছুটী পাইলে আসিতাম। ছুটী পাইলাম না। সেই Cross এর একটি ফল ত্রিপুরা পাঠাইব। আপনি মহারাজাকে দেখাইবেন।

আপনার
**শ্রী জগদীশচন্দ্র বসু**

---

১ **মহারাজা : ত্রিপুরার মহারাজা রাধাকিশোর মানিক্য।**



কলিকাতা
৬ ই মার্চ্চ ১৯০০

সুহৃদ্বরেষু

এ কয়দিন বড় ব্যস্ত ছিলাম। এজন্য লিখিতে পারি নাই। আমি এ কয়দিন 'মেঘ ও রৌদ্রের' মধ্য দিয়া গিয়াছি। মেঘের মধ্যে রজতরেখা কখন কখন দেখা দিয়াছে। সেই যে চিঠি তলব হইয়াছিল, তাহার উত্তরে লিখিয়াছিলাম যে L.G.অনেককাল হইতে আমার কার্য্যে একটু একটু উৎসাহ দান করিয়াছেন। এজন্য আমার কার্য্য যাহাতে সুসম্পন্ন হইতে পারে তাহার জন্য আমার নিবেদন জানাইয়াছি। ইতিমধ্যে Sir J. Woodburn আমার Laboratory-তে আমার experiment দেখিতে আসিয়াছিলেন। কি কারণে জানি না, বাজারে রাষ্ট্র যে তিনি অতিশয় সন্তুষ্ট হইয়াছেন। আমার নিকটও বিশেষ সন্তোষ ও Experiment দেখিয়া আশ্চর্য্যভাব প্রকাশ করিলেন ; এবং বলিলেন যে আমার ছাত্রদিগকে উৎসাহিত করিবার জন্যই তিনি কতকগুলি Scholarship সৃষ্টি করিতে ইচ্ছুক হইয়াছেন। আরও বলিলেন আমি যাহাকে মনোনীত করিব তাহাকে ১০০ টাকা করিয়া ৩ বৎসর বৃত্তি দিবেন। আমাদের Principal এসব দেখিয়া একটু আশ্চর্য হইয়াছেন এবং আমার উপর একটু ভাল ভাব দেখাইয়াছেন। আর Director লিখিয়া পাঠাইয়াছেন যে 'তুমি আমার চিঠি ভুল বুঝিয়াছ' ! ! 'Governor তোমাকে পারিস পাঠাইতে চান। এ বিষয় report চাহিয়াছেন, এ সম্বন্ধে তোমার সহিত আলাপ করিতে চাহি।' আজ গিয়াছিলাম। প্রথম প্রথম বড় Stiff এবং formal ; তারপর excited হইয়া বলিলেন, যে 'এসব অতি আশ্চর্য্য, আমি আমার বন্ধু দু'একজনকে এসব দেখাইতে চাহি, কবে Laboratory-তে আসিলে সুবিধা হইবে,' ইত্যাদি !

বড় উৎসাহিত দেখিলাম, আর এসব যে অতি important একথাও বলিলেন। তবে পারিস যাইবার কথা উঠিলে দেখিলাম পূর্ব্ব ভাব অল্প অল্প ফিরিয়া আসিতেছে। বলিলেন যে ইহার পরে গেলে হয় না? 'The only difficulty is that there is no one who can take up your work during your absence, the college will suffer,' etc. আমি যে ইতিপূর্ব্বে গিয়াছিলাম এবং তখনও কলেজ এক প্রকার চলিয়াছিল, একথা জানা থাকিতেও যখন আপত্তি করিলেন, তখন আমি আর কি করিব? তারপর বলিলেন যে, Send me

your letter of invitation from Paris and I will send a repot। বলিতে লজ্জিত হইতেছি যে সেই নিমন্ত্রণ-পত্র অনেকদিন আমার পকেটে থাকিয়া সম্ভবত হয়ত ধোপাবাড়ী গিয়াছে— অন্ততঃ আমি খুজিয়া পাইতেছি না। এরূপ অবস্থা কিরূপ শোচনীয় মনে করিতে পারেন। আমি বলিলাম, 'যদি পাঁচ সপ্তাহ অপেক্ষা করিতে পারেন, তবে নূতন একখানা নিমন্ত্রণ-পত্র হাজির করিতে পারি।' কিন্তু সেই চিঠি এখন না হইলে নাকি চলিবে না। যাওয়ার কোন সম্ভব দেখিতেছি না। গত Mail-এ আমার Royal Societyর এক Paper ছাপা হইয়া আসিয়াছে Electrician কে সেই কাগজের একখানা copy পাঠাইয়াছিলাম এবং তাহার কাগজে লিখিতে পারিলাম না বলিয়া দুঃখ জানাইয়াছিলাম। ভয় ছিল যে ইহাতে editor দুঃখিত হইবেন। নিম্নলিখিত extract হইতে বুঝিবেন যে তাহারা generous হইতে পারে।

'I am delighted with the most interesting and lucid abstract of your royal Society Paper. The Subject is of such extreme interest, both scientifically and practically, at the present time, that I Hope to be able to give prominence to the abstract at an early issue. I am writing to the Secretaries of the Royal Society to obtain their sanction to the publication of your abstract.

'I sincerely trust that your energetic effort to improve the physical department of the Presidency College is meetig with great success. I hope that the authories are more favourable disposed than heretofore, to the extension of higher Scince teaching. Should there be any matter which it would be of utility to publish in the '*Electrician*', I should be very pleased if you will let me have early information about it.'

আমি সম্প্রতি একটি অত্যাশ্চর্য্য কৃত্রিম চক্ষু প্রস্তুত করিতে সমর্থ হইয়াছি। এই চক্ষে অনেক আলো দৃষ্ট হয় যাহা আমরা দেখিতে পাই না। তা ছাড়া ইহা রক্তিম ও নীল আলো অতি পরিষ্কাররূপে দেখিতে পায়। আশ্চর্য্যের বিষয় এই যে, ইহা Slightly green-bling। আপনার চক্ষু ইহা কি করিয়া অনুকরণ করিল বুঝিতে পারি না।

আমার দৃষ্টি সম্বন্ধে theory-র যাহা একটু অসম্পূর্ণতা ছিল এই কৃত্রিম চক্ষু তাহা সম্পূর্ণ করিতে পারিবে। ইহার আশ্চর্য্য developement হইতে অনেক নূতন তথ্য আবিষ্কৃত হইতে পারিবে। তবে তাহা সম্পূর্ণ করিতে সময় পাইব কিনা জানি না।

আমার শরীর মন একটু অবসন্ন আছে। আপনার আতিথ্য গ্রহণ করিয়া সুখী হইব। আপনি যদি শিলাইদহে থাকেন তবে শুক্রবার দিন রাত্রে এখান হইতে রওয়ানা হইব। শনিবার দিন সকালে পৌঁছিব। রবিবার দিন বৈকালে ফিরিয়া আসিব। সোমবার দিন ছুটী পাই তাহা হইলে আর একদিন থাকিব। যা যা করিয়াছি, আপনাদের ওখানকার শান্তির মধ্যে থাকিয়া লিখিয়া লইব।

যদি শুক্রবার দিন না আসিতে পারি তবে Telegram করিব। নতুবা শুক্রবার দিন আসাই স্থির। যদি পারেন তবে এক লাইন লিখিবেন।

আপনার
**শ্রীজগদীশচন্দ্র বসু**

পুঃ দুজন Scholar নিযুক্ত করিয়াছি।



কলিকাতা
১৬ ই মার্চ্চ ১৯০০

সুহৃৎ

আপনার চিঠি ও পুস্তক পাইলাম। সেই লেখাটি ইতিমধ্যে পড়িয়াছি। পরে দীর্ঘ চিঠি লিখিব মনে করিয়াছিলাম, কিন্তু এখনই দু'এক কথা লিখিতেছি।

আপনার লেখাতে অনেক বিজ্ঞান–সম্মত মত দেখিলাম। Sympathetic vibration কতদূর পাঠান যাইতে পারে তাহা বলা যায় না। এতদিন জড় জগতে এই নিয়ম আবদ্ধ ছিল, কিন্তু আমার নূতন কার্য্যে জানিতেছি যে চেতন ও অচেতনের মধ্যে রেখা ক্রমে ক্রমে অদৃশ্য হইতেছে। আমার নিকট অনেকবার শুনিয়া থাকিবেন যে এ পর্য্যন্ত পৃথিবীতে শ্রেষ্ঠ কবি ও শ্রেষ্ঠ বৈজ্ঞানিক আবির্ভূত হন নাই ; কারণ যত দিন একাধারে এই দুই জ্ঞানের সমাবেশ না হইবে, ততদিন উভয়ই অসম্পূর্ণ থাকিবে। তবে কবির জ্ঞান যতই সীমাহীন হইবে, যতই বিস্তারিত হইবে, কবিত্ব ততই অনন্তকালের হইবে। এ সম্বন্ধে পরে কথা হইবে।

আমি এই দুই দিন অতি সুখে কাটাইয়াছি। আপনারা যদি আমার আসাতে কিঞ্চিৎ মাত্র উৎকণ্ঠিত না হইয়া আপনাদেরই বাড়ীর একজন বলিয়া মনে করেন (এবং এইবার যেন তাহা বোধ করিয়াছি) তাহা হইলে যখন তখন আসিব। বন্ধুজায়ার অমায়িক ব্যবহারে অতিশয় সুখী হইয়াছি, এবং আপনাদের স্নিগ্ধ পারিবারিক জীবন, সহরের গোলমাল হইতে দূরে থাকিয়া পুত্রকন্যা–পরিবেষ্টিত হইয়া, নীরবে অথচ কর্ম্মঠভাবে যেরূপ কাটাইতেছেন, তাহা আমার বড় ভাল লাগিয়াছে। আর সেই সুন্দর নদী, বালুচর, পল্লীগ্রাম ইত্যাদিতে আমার একরূপ নেশা জন্মিয়াছে। জানি না, স্বভাবের আকর্ষণে জীবন ছাড়িয়া দেওয়া উচিত কিনা।

দেখিবেন, সদরের অনুগ্রহে যেন আমি অন্দরের বিরাগভাজন না হই।

লেখার জন্য আমার উপর বিশেষ তাড়া। আমি বলিয়াছি যদি আমার গৃহিণী আগামী বারে আমার সহিত শিলাইদহে উপস্থিত হন, তাহা হইলে যতদিন থাকিব ততদিন মুকুলের*

---

* মুকুল : জগদীশচন্দ্র বসুর উৎসাহে ১৮৯৫ সালে রামানন্দ চট্টোপাধ্যায় ছোটদের জন্য মুকুল নামে একটি পত্রিকা প্রকাশ করেন। মুকুলের সম্পাদক ছিলেন পণ্ডিত শিবনাথ শাস্ত্রী। সহকারী সম্পাদক দু'জন জগদীশচন্দ্র বসুর ভগ্নী লাবণ্য প্রভাবসু এবং যোগীনাথ সরকার।

জন্য আপনার এক একটি লেখা পাঠাইব। Journalistic instinct অতিশয় প্রবল দেখিতেছি; বিশেষতঃ শ্রীযুক্তা সরলা দেবী* নির্ব্বাপিত অগ্নিতে ইন্ধন দিয়া গিয়াছেন।

আমার কার্য্যে আরও কতকগুলি নূতন সন্ধান পাইয়াছি। কিন্তু the spirit is willing but the flesh is weak ; পরিশ্রমে একেবারে শ্রান্ত হইয়াছি। University হইতে আমার নাম নাকি পারিস্ যাইবার জন্য উঠিয়াছিল ; কিন্তু প্রভুদের তাদৃশ্য ইচ্ছা নাই। Lt. Governor-এর এখনও ইচ্ছা দেখিতেছি। তবে অনেক প্রতিবন্ধক হইবে। বলিতে পারিনা কি হয়।

আপনার
**শ্রীজগদীশচন্দ্র বসু**

---

* সরলা দেবী : রবীন্দ্রনাথের ভাগ্নী। তিনি বাংলার Joan of Arc নামে খ্যাত ছিলেন।



কলিকাতা
১লা বৈশাখ

সুহৃদ্বরেষু

আপনার পত্র পাইয়া সুখী হইলাম। এখানে চারিদিকের গোলমালে মন সর্ব্বদা উদ্বিগ্ন থাকে, আপনার চিঠি পাইয়া আপনার উন্মুক্ত দেশের কথা মনে হইল। বিস্তৃত আকাশ, নদী ও সাদা বালুব চর, এসব মিলিত সুখের ছবি আমার চক্ষে লাগিয়া রহিয়াছে। কখনও মনে হয়, আপনাদের ওখানে কোন নদীশাখার তীরে একখান ঘর বাঁধিয়া মাঝে মাঝে যাইয়া বাস করি।

সেদিন আশানুরূপই ফল পাইয়াছিলাম। আমার আসিবার কয়েক ঘন্টা পরে আমার চিঠিখানা এখানে পৌছে। আমার গৃহিণী পিত্রালয়ে গিয়াছিলেন, ভৃত্যরাও নিদ্রা যাইবার ব্যবস্থা করিতেছিল (তখন সাড়ে সাত টা), আপনাদের আবহাওয়ার গুণে আমার বিলক্ষণ ক্ষুৎপিপাসা হইয়াছিল ; যাহা হোক উপবাস করিতে হয় নাই। পরে আমাকে, টেলিগ্রাফ কেন করি নাই, এজন্য জবাবদিহি দিতে হইয়াছিল। আমি হঠাৎ বলিয়া ফেলিয়াছি যে, শিলাইদহে টেলিগ্রাফ আফিস নাই। কোনরূপ সত্যের অপলাপ করিতে আপনাকে অনুরোধ করিব না, কিন্তু এসম্বন্ধে যদি কিছু অনুসন্ধান হয়, তবে দেখিবেন যাহাতে আমার মান বজায় থাকে !

প্রজাপতিগুলি এখনও জন্মগ্রহণ করে নাই। গত শনিবার হইতে প্রত্যহ গুটিগুলিকে নাড়িয়া দেখিতেছি, ভিতরে যেন পূর্ণতর হইয়া আসিতেছে। আশঙ্কা হয় এত ঘন ঘন কম্পনে কীটের প্রাণবায়ু হয়ত বাহির হইয়া গিয়াছে। তাহা হইলেও একরূপ নিশ্চিত হইতাম, কারণ যে এরণ্ড বৃক্ষের কথা বলিয়াছিলাম তাহার পাতাগুলি একেবারে নিঃশেষিত হইয়া গিয়াছে। সুতরাং এই দুর্ভিক্ষের সময় সহসা প্রজাবৃদ্ধি মনে করিয়া ভীত আছি। বিশেষতঃ লরেন্স সাহেবের নিকট আমি কি করিয়া মুখ দেখাইব জানি না।

আপনার
**শ্রী জগদীশচন্দ্র বসু**

পুঃ আপনার সেই দুইটি গল্প কি শেষ হইয়াছে? প্রথমটি বৃহদাকারে প্রকাশ করিলে ভাল হয়।

